প্রিয় HSC 23 ব্যাচের পরীক্ষার্থীরা,

**পরীক্ষার জন্য অনেক শুভকামনা!**

কিন্তু এই পরীক্ষার পরই নিতে হবে স্বপ্নের বিশ্ববিদ্যালয়ে নিজের জায়গা করে নেওয়ার প্রস্তুতি।

তোমার স্বপ্নপূরণের সেই প্রস্তুতি নিতেও

**পাশে থাকছি আমরা!**

এডমিশন কোর্সসমূহ







**প্রোমো কোড: 23ADM500**

যেকোনো জিজ্ঞাসায়,

কল করো 16910

প্রিয় HSC 23 ব্যাচের পরীক্ষার্থীরা,

**পরীক্ষার জন্য অনেক শুভকামনা!**

কিন্তু এই পরীক্ষার পরই নিতে হবে স্বপ্নের বিশ্ববিদ্যালয়ে নিজের জায়গা করে নেওয়ার প্রস্তুতি।

তোমার স্বপ্নপূরণের সেই প্রস্তুতি নিতেও

**পাশে থাকছি আমরা!**

এডমিশন কোর্সসমূহ







**প্রোমো কোড: 23ADM500**

যেকোনো জিজ্ঞাসায়,

কল করো **16910**

# উচ্চারণ ও বানানের নিয়ম



i. ব-ফলা উচ্চারণের পাঁচটি নিয়ম উদাহরণসহ লিখো।

ii. অ-ধ্বনি উচ্চারণের পাঁচটি নিয়ম উদাহরণসহ লিখো।

iii. এ-ধ্বনি উচ্চারণের পাঁচটি নিয়ম উদাহরণসহ লিখো।

iv. বাংলা একাডেমি প্রবর্তিত বাংলা বানানের দু'টি নিয়ম লেখ।

v. বাংলা একাডেমির প্রমিত বাংলা বানানোর পাঁচটি নিয়ম উদাহরণসহ লেখ।

vi. আধুনিক বাংলা বানানের পাঁচটি নিয়ম উদাহরণসহ লেখ।

**i. বাংলা একাডেমির প্রমিত বাংলা বানানোর পাঁচটি নিয়ম উদাহরণসহ লেখ।**

[ কু. বো. ১৭, ১৬, ১০, চ. বো. '১৯, সি. বো, '১৯, ১০, '০৮, '০৪, ব. বো. '১৯, '১৭; দি. বো. '১৯, '১৩]

বাংলা একাডেমি প্রণীত প্রমিত বাংলা বানানের নিয়ম অনুসারে তৎসম শব্দের বানানের পাঁচটি নিয়ম নিচে তুলে ধরা হলো।

১. যেসব তৎসম শব্দে ই, ঈ বা উ, ঊ উভয় শুদ্ধ কেবল সেসব শব্দে ই বা উ এবং তার কারচিহ্ন ি ু হবে। যেমন: কিংবদন্তি, খঞ্জনি, পদবি, পল্লি, ভঙ্গি, মঞ্জরি, লহরি, শ্রেণি, সরণি, সূচিপত্র।

২. রেফের পর ব্যঞ্জনবর্ণের দ্বিত্ব হবে না। যেমন : অর্জ্জন, ঊর্দ্ধ্ব, মূর্চ্ছা, সূর্য্য ইত্যাদির পরিবর্তে যথাক্রমে অর্জন, ঊর্ধ্ব, মূর্ছা, সূর্য ইত্যাদি হবে।

**i. বাংলা একাডেমির প্রমিত বাংলা বানানোর পাঁচটি নিয়ম উদাহরণসহ লেখ।**

[ কু. বো. ১৭, ১৬, ১০, চ. বো. '১৯, সি. বো, '১৯, ১০, '০৮, '০৪, ব. বো. '১৯, '১৭; দি. বো. '১৯, '১৩]

৩. সন্ধির ক্ষেত্রে ক, খ, গ, ঘ পরে থাকলে পূর্ব পদের অন্তস্থিত ম্ স্থানে অনুস্বার (ং) হবে। যেমন : অহম্ + কার = অহংকার। এভাবে ভয়ংকর, সংগীত, শুভংকর, হৃদয়ংগম, সংঘটন। সন্ধিবদ্ধ না হলে 'ঙ' স্থানে হবে ং না। যেমন : অঙ্ক, অঙ্গ, আকাঙ্ক্ষা, শৃঙ্খলা, সঙ্গে, সঙ্গী।

৪. সংস্কৃত ইন্-প্রত্যয়ান্ত শব্দের দীর্ঘ ঈ-কারান্ত রূপ সমাসবদ্ধ হলে সংস্কৃত ব্যাকরণের নিয়ম অনুযায়ী সেগুলিতে হ্রস্ব ই-কার হয়। যেমন: গুণী-গুণিজন, প্রাণী-প্রাণিবিদ্যা, মন্ত্রী-মন্ত্রিপরিষদ।

# উচ্চারণ ও বানানের নিয়ম

**i. বাংলা একাডেমির প্রমিত বাংলা বানানোর পাঁচটি নিয়ম উদাহরণসহ লেখ।**

[ কু. বো. ১৭, ১৬, ১০, চ. বো. '১৯, সি. বো, '১৯, ১০, '০৮, '০৪, ব. বো. '১৯, '১৭; দি. বো. '১৯, '১৩]

৫. সন্ধির ক্ষেত্রে ক, খ, গ, ঘ পরে থাকলে পূর্ব পদের অন্তস্থিত ম্ স্থানে অনুস্বার (ং) হবে। যেমন : অহম্ + কার = অহংকার। এভাবে ভয়ংকর, সংগীত, শুভংকর, হৃদয়ংগম, সংঘটন। সন্ধিবদ্ধ না হলে 'ঙ' স্থানে হবে ং না। যেমন : অঙ্ক, অঙ্গ, আকাঙ্ক্ষা, শৃঙ্খলা, সঙ্গে, সঙ্গী।

# উচ্চারণ ও বানানের নিয়ম

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

## ii. আধুনিক বাংলা বানানের পাঁচটি নিয়ম উদাহরণসহ লেখ।

[য. বো. '১৩; কু. বো. '০৭; চ. বো. '০৬; সি. বো. '১৫, ব. বো. '০৯]

১. সকল অ-তৎসম শব্দেই কেবল হ্রস্ব- স্বর অর্থাৎ "ই-কার" এবং "উ-কার" ব্যবহার করা হয়। যেমনঃ বাড়ি, গাড়ি, শাড়ি ইত্যাদি। স্ত্রীবাচক কিংবা জাতিবাচক শব্দেও এই নিয়ম প্রযোজ্য| যেমনঃ নানি, চাচি, ইরানি ইত্যাদি।

২. অ-তৎসম শব্দের বানানে "ণ "-র প্রয়োগ হবে না| যেমনঃ কর্নেল, মাউন্ট, হর্ন ইত্যাদি।

৩. অ-তৎসম শব্দের বানানে কখনই "ষ" -র ব্যাবহার হবে না| যেমনঃ স্টোভ, স্টেশন, মাস্টার ইত্যাদি।

৪. রেফের পর বেঞ্জনবর্ণ এর দ্বিত্ব বর্জিত হবে| যেমনঃ কর্ম, ধর্ম, মর্ম ইত্যাদি।

৫. পদান্তের বিসর্গ বর্জিত হবে| যেমনঃ মূলত, কার্যত, সাধারণত ইত্যাদি।

# অথবা, বানান শুদ্ধকরণ

| অশুদ্ধ বানান | শুদ্ধ বানান | অশুদ্ধ বানান | শুদ্ধ বানান | অশুদ্ধ বানান | শুদ্ধ বানান |
|---|---|---|---|---|---|
| স্বত্ত্বা | সত্তা | আইনজীবি | আইনজীবী | অতিথী | অতিথি |
| পোষ্টমাষ্টার | পোস্টমাস্টার | মূর্চ্ছনা | মূর্ছনা | বিভিষিকা | বিভীষিকা |
| বিদূষি | বিদুষী | উচ্ছাস | উচ্ছ্বাস | বাংগালী | বাঙালি |
| ইতিমধ্যে | ইতোমধ্যে | দৈন্যতা | দৈন্য/দীনতা | অহোরাত্রি | অহোরাত্র |
| শিরচ্ছেদ | শিরশ্ছেদ | শান্তনা | সান্ত্বনা | অনুসূয়া | অনসূয়া |
| সম্বর্ধনা | সংবর্ধনা | বুদ্ধিজীবি | বুদ্ধিজীবী | অত্যান্ত | অত্যন্ত |
| কথোপোকোথন | কথোপকথন | পিপিলিকা | পিপীলিকা | সমিচীন | সমীচীন |
| সুস্বাগত | স্বাগত | জৈষ্ঠ্য | জ্যৈষ্ঠ | নিশিথিনি | নিশীথিনী |

## অথবা, বানান শুদ্ধকরণ



| অশুদ্ধ বানান | শুদ্ধ বানান | অশুদ্ধ বানান | শুদ্ধ বানান | অশুদ্ধ বানান | শুদ্ধ বানান |
|---|---|---|---|---|---|
| ন্যুনতম | ন্যূনতম | লজ্জাষ্কর | লজ্জাকর | মনোপুত | মনঃপুত |
| পুরস্কার | পুরষ্কার | পৈত্রিক | পৈতৃক | দিবারাত্রি | দিবারাত্র |
| আবিস্কার | আবিষ্কার | প্রতিযোগীতা | প্রতিযোগিতা | কৃতিবাস | কৃত্তিবাস |
| স্বরস্বতী | সরস্বতী | প্রোজ্জলন | প্রজ্বলন | ফটোষ্ট্যাট | ফটোস্ট্যাট |
| প্রাণাবিদ্ধা | প্রাণিবিদ্যা | ঐক্যতান | ঐকতান | ব্রাক্ষন | ব্রাহ্মণ |
| ভৌগলিক | ভৌগোলিক | মুমুর্ষ | মুমূর্ষু | আকাঙ্খা | আকাঙ্ক্ষা |
| ইতিপূর্বে | ইতঃপূর্বে | শ্রদ্ধাঞ্জলী | শ্রদ্ধাঞ্জলি | মনকষ্ট | মনঃকষ্ট |
| গীতাঞ্জলী | গীতাঞ্জলি | অপরাহ্ন | অপরাহ্ণ | প্রনয়ন | প্রণয়ন |
| বুৎপত্তি | ব্যুৎপত্তি | ষ্টেডিয়াম | স্টেডিয়াম | | |

# ব্যাকরণিক শব্দশ্রেণি

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

i. ব্যাকরণিক শব্দশ্রেণি বলতে কী বুঝায়? ব্যাকরণিক শব্দ কত প্রকার ও কী কী? উদাহরণ সহ লেখো। অথবা, বাংলা ভাষার শব্দ শ্রেণিকে কয় ভাগে ভাগ করা হয়েছে? উদাহরণ সহ আলোচনা করো।

ii. বিশেষ্য কাকে বলে? উদাহরণসহ বিশেষ্যের শ্রেণিবিভাগ আলোচনা করো।

iii. ক্রিয়া বলতে কী বোঝ? উদাহরণসহ ক্রিয়ার শ্রেণিবিভাগ আলোচনা করো।

iv. বিশেষণ কাকে বলে? উদাহরণসহ বিশেষণের শ্রেণিবিভাগ আলোচনা করো।

v. আবেগ শব্দ বলতে কী বোঝ? উদাহরণসহ এর শ্রেণিবিভাগ আলোচনা করো।

বি.দ্র: একটা অনুচ্ছেদ থাকতে পারে| উক্ত অনুচ্ছেদ থেকে পদ নির্ণয় করতে বলা হতে পারে|

# ব্যাসবাক্যসহ সমাস নির্ণয়

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

| প্রদত্ত শব্দ | ব্যাস বাক্য | সমাসের নাম | প্রদত্ত শব্দ | ব্যাস বাক্য | সমাসের নাম |
|---|---|---|---|---|---|
| চন্দ্রচূড় | চন্দ্র চূড়ায় যার | বহুব্রীহি | তপোবন | তপের নিমিত্ত বন | চর্তুর্থী তৎপুরুষ |
| সহোদর | সহ উদর যার | বহুব্রীহি | বিমনা | বিগত মন যার | বহুব্রীহি |
| আশীবিষ | আশীতে বিষ যার | বহুব্রীহি | গঙ্গা-যমুনা-মেঘনা | গঙ্গা, যমুনা ও মেঘনা | বহুপদী দ্বন্দ্ব |
| উর্ণনাভ | উর্ণ নাভিতে যার | ব্যাধিকরণ বহুব্রীহি | সাতসতরো | সাত ও সতের | সংখ্যাবাচক দ্বন্দ্ব |
| নদীমাতৃক | নদী মাতা যার | বহুব্রীহি | পথেঘাটে | পথে ও ঘাটে | অলুক দ্বন্দ্ব |
| যথেষ্ট | ইষ্টকে অতিক্রম না করে | অব্যয়ীভাব | আমরা | সে, তুমি ও আমি | একশেষ দ্বন্দ্ব |

# ব্যাসবাক্যসহ সমাস নির্ণয়

| প্রদত্ত শব্দ | ব্যাস বাক্য | সমাসের নাম | প্রদত্ত শব্দ | ব্যাস বাক্য | সমাসের নাম |
|---|---|---|---|---|---|
| আঁট-সাঁট | আঁট ও সাঁট | দ্বন্দ্ব | অতীন্দ্রিয় | ইন্দ্রিয়কে অতিক্রান্ত | অব্যয়ীভাব |
| উত্তরোত্তর | উত্তর ও উত্তর | দ্বন্দ্ব | আদিগন্ত | দিগন্ত পর্যন্ত | অব্যয়ীভাব |
| অহিনকুল | অহি ও নকুল | দ্বন্দ্ব | আলুনি | লবণের অভাব | অব্যয়ীভাব |
| দম্পতি | জায়া ও পতি | দ্বন্দ্ব | বাক্যান্তর | অন্য বাক্য | নিত্য সমাস |
| হিতাহিত | হিত ও অহিত | দ্বন্দ্ব | আকণ্ঠ | কণ্ঠ পর্যন্ত | অব্যয়ীভাব |
| অহোরাত্র | অহ ও রাত্রি | দ্বন্দ্ব | বীরকেশরী | বীর কেশরীর ন্যায় | উপমিত কর্মধারয় |
| সত্যাসত্য | সত্য ও অসত্য | দ্বন্দ্ব | রাষ্ট্রপতি | রাষ্ট্রের পতি | ষষ্ঠী তৎপুরুষ |
| দোয়াতকলম | দোয়াত ও কলম | দ্বন্দ্ব | ধর্মঘট | ধর্ম রক্ষার্থে যে ঘট | কর্মধারয় |

# ব্যাসবাক্যসহ সমাস নির্ণয়

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

| প্রদত্ত শব্দ | ব্যাস বাক্য | সমাসের নাম | প্রদত্ত শব্দ | ব্যাস বাক্য | সমাসের নাম |
|---|---|---|---|---|---|
| আমরণ | মরণ পর্যন্ত | অব্যয়ীভাব | নবরত্ন | নব রত্নের সমাহার | দ্বিগু |
| উদ্বেল | বেলাকে অতিক্রান্ত | অব্যয়ীভাব | শতাব্দী | শত অব্দের সমাহার | দ্বিগু |
| ষড়ঋতু | ষড় ঋতুর সমাহার | দ্বিগু | ত্রিফলা | তিন ফলের সমাহার | দ্বিগু |
| বজ্রকঠোর | বজ্রের ন্যায় কঠোর | উপমার কর্মধারয় | সপ্তডিঙা | সপ্ত ডিঙার সমাহার | দ্বিগু |
| চাঁদমুখ | মুখ চাঁদের ন্যায় | উপমার কর্মধারয় | রাজপথ | পথের রাজা | ষষ্ঠী তৎপুরুষ |
| নব পৃথিবী | নব যে পৃথিবী | কর্মধারয় | সত্যভ্রষ্ট | সত্য থেকে ভ্রষ্ট | পঞ্চমী তৎপুরুষ |
| লাল গোলাপ | লাল যে গোলাপ | কর্মধারয় | জয়ন্তী | জন্মের জন্য উৎস | চতুর্থী তৎপুরুষ |

# ব্যাসবাক্যসহ সমাস নির্ণয়

| প্রদত্ত শব্দ | ব্যাস বাক্য | সমাসের নাম | প্রদত্ত শব্দ | ব্যাস বাক্য | সমাসের নাম |
|---|---|---|---|---|---|
| ক্ষুধানল | ক্ষুধা রূপ অনল | রূপক কর্মধারয় | বাগদত্তা | বাক দ্বারা দত্তা | তৃতীয়া তৎপুরুষ |
| সলিলসমাধি | সলিলে সমাধি | সপ্তমী তৎপুরুষ | উপনদী | নদীর সদৃশ | অব্যয়ীভাব |
| ঢেঁকিছাঁটা | ঢেঁকি দ্বারা ছাঁটা | উপমিত কর্মধারয় | বিশালাক্ষী | বিশাল অক্ষি যার | বহুব্রীহি |
| অনাহুত | নয় আহুত | নঞ তৎপুরুষ | হাতে পায়ে | হাতে ও পায়ে | অলুক দ্বন্দ্ব |

# বাক্য তত্ত্ব

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

i. বাক্য কাকে বলে? গঠন অনুসারে বাক্য কত প্রকার ও কী কী? উদাহরণ সহ আলোচনা করো।

ii. অর্থগতভাবে/ অর্থানুসারে বাংলা বাক্যের প্রকার ভেদ বা শ্রেণিবিভাগ উদাহরণ সহ আলোচনা করো।

iii. বাক্য কাকে বলে? একটি সার্থক বাক্যের কয়টি গুণ বা বৈশিষ্ট্য থাকা আবশ্যক উদাহরণসহ পর্যালোচনা করো।

# অথবা, বাক্য শুদ্ধকরণ

| প্রদত্ত বাক্য | শুদ্ধ |
| --- | --- |
| সকল সদস্যগণকে অভিনন্দন জানাচ্ছি। | সকল সদস্যকে অভিনন্দন জানাচ্ছি। |
| সব ছাত্ররা উপস্থিত আছে। | সব ছাত্র উপস্থিত আছে। |
| অশ্রু জলে বুক ভেসে গেল। | অশ্রুতে বুক ভেসে গেল। |
| সে এ মোকদ্দমায় সাক্ষী দিয়েছে। | সে এ মোকদ্দমায় সাক্ষ্য দিয়েছে। |
| পরবর্তীতে আপনি আবার আসবেন। | আপনি আবার আসবেন। |
| আমি এই ঘটনা চাক্ষুষ প্রত্যক্ষ করেছি। | আমি এই ঘটনা প্রত্যক্ষ করেছি। |
| গীতাঞ্জলী একটি কাব্যগ্রন্থ। | গীতাঞ্জলি একটি কাব্যগ্রন্থ। |
| সময় বড় সংক্ষেপ্ত। | সময় বড় সংক্ষিপ্ত। |
| আমৃত্যু পর্যন্ত দেশের সেবা করে যাব। | আমৃত্যু দেশের সেবা করে যাব। |
| বাংলাদেশ একটি উন্নতশীল রাষ্ট্র। | বাংলাদেশ একটি উন্নয়নশীল রাষ্ট্র। |
| ষড়ঋতুর সমাহারের দেশ বাংলাদেশ। | ষড়ঋতুর দেশ বাংলাদেশ। |

প্রিয় HSC 23 ব্যাচের পরীক্ষার্থীরা,

**পরীক্ষার জন্য অনেক শুভকামনা!**

কিন্তু এই পরীক্ষার পরই নিতে হবে স্বপ্নের বিশ্ববিদ্যালয়ে নিজের জায়গা করে নেওয়ার প্রস্তুতি।

তোমার স্বপ্নপূরণের সেই প্রস্তুতি নিতেও

**পাশে থাকছি আমরা!**

এডমিশন কোর্সসমূহ







**প্রোমো কোড: 23ADM500**

যেকোনো জিজ্ঞাসায়,

কল করো **16910**

প্রিয় HSC 23 ব্যাচের পরীক্ষার্থীরা,

**পরীক্ষার জন্য অনেক শুভকামনা!**

কিন্তু এই পরীক্ষার পরই নিতে হবে স্বপ্নের বিশ্ববিদ্যালয়ে নিজের জায়গা করে নেওয়ার প্রস্তুতি।

তোমার স্বপ্নপূরণের সেই প্রস্তুতি নিতেও

**পাশে থাকছি আমরা!**

এডমিশন কোর্সসমূহ







**প্রোমো কোড: 23ADM500**

যেকোনো জিজ্ঞাসায়,

কল করো **16910**

## অথবা, বাক্য শুদ্ধকরণ

| প্রদত্ত বাক্য | শুদ্ধ |
| --- | --- |
| কীর্তিবাস বাংলা রামায়ন লেখেছেন। | কৃত্তিবাস বাংলা রামায়ন লেখেছেন। |
| বৃক্ষটি সমূলসহ উৎপাটিত হয়েছে। | বৃক্ষটি সমূলে উৎপাটিত হয়েছে। |
| দৈন্যতা কোন সময়ই প্রশংসনীয় নয়। | দীনতা কোন সময়ই প্রশংসনীয় নয়। |
| আকণ্ঠ পর্যন্ত ভোজনে স্বাস্থ্যহানি ঘটে। | আকণ্ঠ ভোজনে স্বাস্থ্যহানি ঘটে। |
| আসছে আগামীকাল কলেজ বন্ধ থাকবে। | আগামীকাল কলেজ বন্ধ থাকবে। |
| নুরুল সাহেব স্বপরিবারে বেড়াতে গেলেন। | নুরুল সাহেব সপরিবারে বেড়াতে গেলেন। |
| নিরোগী লোক প্রকৃত অর্থেই সুখী। | নিরোগ লোক প্রকৃত অর্থেই সুখী। |
| এটি লজ্জাষ্কর ব্যাপার। | এটি লজ্জাকর ব্যাপার। |
| এক অগ্রহানে শীত যায় না। | এক মাঘে শীত যায় না। |
| পূর্বদিকে সূর্য উদয় হয়। | পূর্ব দিকে সূর্য উদিত হয়। |
| চোরে চোরে চাচাতো ভাই। | চোরে চোরে মাসতুতো ভাই। |

# অথবা, বাক্য শুদ্ধকরণ

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE

10 MINUTE SCHOOL

| প্রদত্ত বাক্য | শুদ্ধ |
|---|---|
| ছেলেটি ভয়ানক মেধাবী। | ছেলেটি খুব মেধাবী। |
| ইহার আবশ্যক নয়। | ইহার আবশ্যকতা নেই। |
| সাবধান পূর্বক চলবে। | সাবধানে চলবে। |
| দশ চক্রের ঈশ্বর ভূত | দশ চক্রে ভগবান ভূত। |
| তার বৈমাত্রেয় সহোদর ডাক্তার। | তার বৈমাত্রেয় ভাই ডাক্তার । |
| সে সভায় উপস্থিত ছিলেন। | তিনি সভায় উপস্থিত ছিলেন। |
| বিদ্যান মুর্খ অপেক্ষা শ্রেষ্ঠ | বিদ্বান মূর্খ অপেক্ষা শ্রেষ্ঠ। |
| বিরাট গরু - ছাগলের হাট | গরু-ছাগলের বিরাট হাট। |
| অধ্যাপনাই ছাত্রদের তাপস্যা। | অধ্যয়নই ছাত্রদের তপস্যা। |
| এ মামলায় আমি সাক্ষী দেব না। | এ মামলায় আমি সাক্ষ্য দেব না। |
| মেয়েটি বিদ্বান কিন্তু ঝগড়াটে। | মেয়েটি বিদূষী কিন্তু ঝগড়াটে। |

# অথবা, বাক্য শুদ্ধকরণ

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

| প্রদত্ত বাক্য | শুদ্ধ |
|---|---|
| এখানে প্রবেশ নিষেধ । | এখানে প্রবেশ নিষিদ্ধ। |
| উপরোক্ত বাক্যটি শুদ্ধ নয়। | উপর্যুক্ত বাক্যটি শুদ্ধ নয়। |
| তার পানিতে সমাধি হয়েছে। | তার সলীলসমাধি হয়েছে। |

# বাংলা পারিভাষিক শব্দ



| প্রদত্ত শব্দ | পারিভাষিক শব্দ | প্রদত্ত শব্দ | পারিভাষিক শব্দ | প্রদত্ত শব্দ | পারিভাষিক শব্দ |
|---|---|---|---|---|---|
| Oath | শপথ | Manifesto | ইশতেহার | Sanction | অনুমোদন, মঞ্জুরি |
| Bail | জামিন | Fine-Arts | গ্রন্থতালিকা | Catalogue | গ্রন্থতালিকা |
| Cold war | স্নায়ুযুদ্ধ | Sabotage | অন্তর্ঘাত | Deputation | প্রেষণ |
| Embargo | নিষেধাজ্ঞা | Hygienic | স্বাস্থ্যকর | Allegation | অভিযোগ |
| Biography | জীবনচরিত | Legend | কিংবদন্তি | Fiction | কল্পকাহিনি |
| Nutrition | পুষ্টি | Principle | নীতি | Cartoon | ব্যঙ্গচিত্র |
| Attestation | সত্যায়ন | Dialect | উপভাষা | Venue | স্থান |
| Memorandum | স্মারকলিপি | Subsidy | ভর্তুকি | Humanity | মানবতা |

# বাংলা পারিভাষিক শব্দ

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

| প্রদত্ত শব্দ | পারিভাষিক শব্দ | প্রদত্ত শব্দ | পারিভাষিক শব্দ | প্রদত্ত শব্দ | পারিভাষিক শব্দ |
|---|---|---|---|---|---|
| Galaxy | ছায়াপথ | Civil War | গৃহযুদ্ধ | Copyright | লেখস্বত্ব |
| Ballot | ভোটপত্র | Prefix | উপসর্গ | Invoice | চালান |
| Phonetics | ধ্বনিবিদ্যা | Global | বৈশ্বিক | Editor | সম্পাদক |
| Agenda | আলোচ্যসূচি | Urban | নগর | Justice | ন্যায়বিচার |
| Bio-data | জীবন বৃত্তান্ত | Prepaid | আগাম প্রদত্ত | Ratio | অনুপাত |
| Immigrant | অভিবাসী | Census | আদমশুমারি | Hostage | জিম্মি |
| Cabinet | মন্ত্রিপরিষদ | Museum | জাদুঘর | Theory | তত্ত্ব |
| Rank | পদমর্যাদা | Diplomatic | কূটনৈতিক | Manuscript | পাণ্ডুলিপি |
| Impeachment | অপবাদ | | | | |

## অথবা, বাংলায় অনুবাদ

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

1. A good teacher is one of the most important people any country................ each student.
2. A patriot is a man who loves his country of the peoples.
3. Bangladesh is now a free country .................... Make progress.
4. Book are men's best companion in life ............... much pleasure.
5. Illiteracy is a great problem of our country .............. from the country.

## অথবা, বাংলায় অনুবাদ

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

6. Man is the architect of his own life.................day to day.
7. Trees are our friends. It helps us in different ways............. programme successful.
8. The air of education is to make a man fully fit for himself ............. it has no value.
9. The life of a student is a life of preparation, peace and prosperity.

# অনুবাদের নমুনা

Man cannot live alone. So, he likes to keep company. He cannot do without the help of others even for a day. For this reason, men have been living together for many days. This is called social life. None can act according to his sweet will in society.

মানুষ একা বাস করতে পারে না। তাই সে দলবদ্ধ থাকতে ভালোবাসে। অন্যের সাহায্য ব্যতীত একদিনও সে চলতে পারে না। এ কারণে মানুষ বহুদিন থেকে একত্রে বসবাস করে আসছে। একেই বলে সামাজিক জীবন। সমাজে কোন মানুষ নিজের খেয়াল খুশি মতো চলতে পারে না।

# আবেদন পত্র

১. মাধ্যমিক/ প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষক/ সহকারী শিক্ষক পদে নিয়োগ লাভের জন্য একটি আবেদন পত্র লিখ।

২. কোনো বাণিজ্যিক প্রতিষ্ঠানে অফিসার পদে ব্যবস্থাপক পদে নিয়োগ লাভের জন্য একটি আবেদনপত্র লেখো ।

৩. করোনায় ক্ষতিগ্রস্থ অঞ্চল পরিবারের জন্য সাহায্য চেয়ে তিনি বরাবর আবেদন পত্র লিখ।

৪. যাওয়ার অনুমতি ও আর্থিক সাহায্যের আবেদন জানিয়ে অধ্যক্ষের নিকট একটি আবেদন পত্র লেখো।

৫. কলেজে ক্যান্টিন/ কম্পিউটার ক্লাব/ পাঠাগার/ কমন রুম স্থাপনের জন্য অনুরোধ জানিয়ে অধ্যক্ষের নিকট আবেদন পত্র লেখ।

## অথবা, প্রতিবেদন রচনা



১. নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের দাম বৃদ্ধি সম্পর্কে পত্রিকায় প্রকাশের নিমিত্তে একটি প্রতিবেদন লিখ।

২. ২১শে ফেব্রুয়ারি/২৫শে মার্চ/ ১৬ই ডিসেম্বর পালন উপলক্ষে কলেজে কর্তৃক আয়োজিত অনুষ্ঠানমালা সম্পর্কে একটি প্রতিবেদন রচনা করো।

৩. খাদ্যে ভেজালের কারণ ও প্রতিকার শিরোনামে একটি প্রতিবেদন রচনা করো।

৪. বঙ্গবন্ধুর ৭ই মার্চের ভাষণ প্রতিযোগিতা উপলক্ষে কলেজ কর্তৃক আয়োজিত অনুষ্ঠানমালা সম্পর্কে একটি প্রতিবেদন রচনা করো।

## অথবা, প্রতিবেদন রচনা

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

৫. ‘পরিবেশগত ভারসাম্য রক্ষার জন্য চাই বৃক্ষরোপণ’- শিরোনামে একটি প্রতিবেদন রচনা করো।

৬. ছাত্র-ছাত্রীদের পুনর্মিলনী অনুষ্ঠান সম্পর্কে একটি প্রতিবেদন রচনা করো।

৭. তোমার কলেজে লাইব্রেরি জরিপ করে একটি প্রতিবেদন প্রস্তুত করো।

# প্রতিবেদন

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

**প্রতিবেদনের বিভিন্ন অংশ :-**

প্রতিবেদনের তিনটি অংশ হল: ১| প্রারম্ভিক অংশ ২| প্রধান অংশ ৩| পরিশিষ্ট

**১| প্রারম্ভিক অংশ:**

প্রতিবেদনের প্রারম্ভিক অংশে থাকে প্রতিবেদনের মুল শিরোনাম। প্রাপকের নাম ঠিকানা, সূত্র, বিষয়ের সারসংক্ষিপ্ত নির্দেশক কথা।

**২| প্রতিবেদনের প্রধান অংশ:**

প্রতিবেদনের প্রধান অংশে থাকে বিষয় সম্পর্কে ভূমিকা, মূল প্রতিবেদন, উপসংহার ও সুপারিশ।

**৩| পরিশিষ্ট অংশ:**

প্রতিবেদনের পরিশিষ্টে থাকে তথ্য নির্দেশ, গ্রন্থ বিবরণী, কমিটির তালিকা ও আনুষঙ্গিক বিষয়াদি।

# প্রতিবেদন



প্রতিবেদন রচনার পদ্ধতি সম্পর্কে অবহিত থাকলে ভালো প্রতিবেদন প্রণয়ন করা সম্ভব।এসব পদ্ধতির মধ্যে আছে প্রতিবেদনের আকার, শ্রেণী, বৈশিষ্ট্য, রীতিনীতি ও বিন্যাস।

প্রতিবেদনের আকার সম্পর্কে সুনির্দিষ্ট কোন সীমাবদ্ধতা নেই। বিষয়ের গুরুত্ব ও পরিধি অনুসারে তা ছোট হতে পারে, বড়ও হতে পারে। ছোট আকারের প্রতিবেদনে শিরোনাম, বিষয়বস্তু সুপারিশ ও উপসংহার থাকে। বড় প্রতিবেদন পুস্তককারে হতেপারে এবং তাতে বিভিন্ন প্রকারের সারণি, চিত্র, নকশা, ছক, পরিশিষ্ট, তথ্যনির্দেশ ইত্যাদি সহ বর্ণনা ও ব্যাখ্যা সংযুক্ত করা হয়।

# প্রতিবেদনের নমুনা



## স্কুল ম্যাগাজিনে প্রকাশের জন্য প্রতিবেদন: বাংলা নববর্ষ উপলক্ষে স্কুলে আয়োজিত অনুষ্ঠানমালা

৮ নভেম্বর, ২০২৪
প্রধান শিক্ষক
'ক' উচ্চ বিদ্যালয়
ঢাকা-১২০৬

বিষয় : বাংলা নববর্ষ বরণ উপলক্ষে বিদ্যালয়ে আয়োজিত অনুষ্ঠানমালা প্রসঙ্গে প্রতিবেদন।

জনাব,

আপনার দ্বারা আদিষ্ট হয়ে আমাদের বিদ্যালয়ে বাংলা নববর্ষ উপলক্ষে দিনব্যাপী আয়োজিত কর্মসূচি সম্পর্কে নিম্নোক্ত প্রতিবেদনটি উপস্থাপন করছি।

# প্রতিবেদনের নমুনা

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

## বাংলা নববর্ষ উপলক্ষে স্কুলে আয়োজিত অনুষ্ঠানমালা

স্বল্পপরিসরে আয়োজিত হলেও অনুষ্ঠানে ছিল সুষ্ঠু পরিকল্পনা ও পরিচালনার ছাপ। প্রত্যেক শিক্ষক-শিক্ষিকা ও শিক্ষার্থী বর্ষবরণ অনুষ্ঠানমালায় স্বতঃস্ফূর্ত ভূমিকা রাখে। উপস্থিত সবার সাজসজ্জায় ফুটে ওঠে বাঙালি জাতির ঐতিহ্য। ছাত্র ও শিক্ষকরা পরেন লাল-সাদা পাঞ্জাবি ও পায়জামা। আর ছাত্রী-শিক্ষিকারা পরেন ঐতিহ্যবাহী লাল পেড়ে সাদা শাড়ি আর খোঁপায় বেলি ফুলের মালা।

সকাল ৭টায় বিদ্যালয় থেকে বের হয় শিক্ষক-শিক্ষিকা ও শিক্ষার্থীদের সুশৃঙ্খল বর্ণিল শোভাযাত্রা। সকাল ৭টা ৪৫ মিনিটে প্রধান শিক্ষকের নেতৃত্বে সূচনা ঘটে আলোচনা সভার। স্কুল মিলনায়তনে আয়োজিত এ সভায় প্রধান অতিথি হিসেবে উপস্থিত ছিলেন বিশিষ্ট ব্যক্তিত্ব কবি ও লেখক আসাদ চৌধুরী।

# প্রতিবেদনের নমুনা



শিক্ষক-শিক্ষিকা ও ছাত্রছাত্রীদের পাশাপাশি সভায় উপস্থিত ছিলেন আমন্ত্রিত অভিভাবকরা। আলোচনা শেষে ৯ ঘটিকায় আরম্ভ হয় মনোমুগ্ধকর সাংস্কৃতিক অনুষ্ঠান। সমবেত কণ্ঠে 'এসো হে বৈশাখ, এসো, এসো' গেয়ে স্বাগত জানানো হয় নববর্ষকে। তারপর একে একে পরিবেশিত হয় রোমাঞ্চকর কবিতা পাঠ, রবীন্দ্রসংগীত, নজরুলগীতি, নৃত্য ও নাটক।

স্কুলমাঠে আয়োজিত হয় দিনব্যাপী বৈশাখী মেলার। এই আনন্দময় মেলায় সবার চিত্তাকর্ষণ করে পুতুলনাচ! এ ছাড়া বাংলা ও বাঙালির ঐতিহ্যবাহী খাবার 'পান্তা ইলিশ' খাওয়ার ব্যবস্থা অনুষ্ঠানে নতুন মাত্রা যোগ করে। প্রকৃতপক্ষে পুরো দিনটিতে পরিলক্ষিত হয় বাংলার ইতিহাস ও ঐতিহ্য; সব কর্মকাণ্ডে প্রতিফলিত হয় বাঙালি জাতির কৃষ্টি-সংস্কৃতি।

সার্বিক বিবেচনায় নববর্ষ উপলক্ষে দিনব্যাপী আয়োজিত কর্মকাণ্ড সবাইকে আনন্দ দেয় ও মুগ্ধ করে। এই আয়োজনের সমাপ্তি ঘটে বেশ সুশৃঙ্খল ও আনন্দঘন পরিবেশের মধ্য দিয়ে।

# প্রতিবেদনের নমুনা



| | |
|---|---|
| প্রতিবেদকের নাম ও ঠিকানা : | দবির আলম কবির<br>‘ক’ উচ্চ বিদ্যালয় ও কলেজ, ঢাকা-১২০৬ |
| প্রতিবেদনের শিরোনাম: | বাংলা নববর্ষ উপলক্ষে স্কুলে আয়োজিত অনুষ্ঠানমালা |
| প্রতিবেদন তৈরির সময়: | সকাল ১০ ঘটিকা |
| তারিখ: | ০৮/১১/২০২৪ |

# প্রতিবেদনের নমুনা

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

## সংবাদপত্রে প্রকাশের জন্য প্রতিবেদন: লোডশেডিং এ জনজীবন অতিষ্ট

### লোডশেডিং-এ জনজীবন অতিষ্ট

নিজস্ব প্রতিবেদক, ঢাকা: ৮ নভেম্বর, ২০২৪

বর্তমানে ঢাকা ও এর পার্শ্ববর্তী এলাকাসমূহে ব্যাপক বিদ্যুৎ ঘাটতি লক্ষ্য করা যাচ্ছে। বিগত কয়েক মাস ধরে বিদ্যুতের এমন সমস্যা প্রতীয়মান হলেও গত কয়েকদিন ধরে তা খুবই প্রকট আকার ধারণ করেছে। শিল্প কারখানাগুলোতে প্রতিনিয়ত লোডশেডিং এর ফলে উৎপাদন ব্যবস্থার ক্ষেত্রে পূর্বের তুলনায় আশঙ্কাজনক হারে হ্রাস পেয়েছে। লোডশেডিং এর ফলে কেবল ব্যবসায়ীরাই নয় বিপন্ন হয়া পড়েছে শিক্ষার্থীরা। নিয়মিত লোডশেডিংয়ের সুযোগ নিয়ে একটি সংঘবদ্ধচক্র অন্ধকারে ছিনতাইয়ের ঘটনা ঘটাচ্ছে। এতে রাজধানী শহর ঢাকার সার্বিক জীবনধারায় তার নেতিবাচক প্রভাব লক্ষ্য করা যাচ্ছে। ঢাকার বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থায় দুটি বেসরকারি প্রতিষ্ঠান বর্তমানে নিয়োজিত আছে। কিন্তু তাদের পক্ষে এই লোডশেডিং কোনো মতেই নিয়ন্ত্রণ করা সম্ভব হচ্ছে না। গতকাল ডেসা ও ডেসকোর চেয়ারম্যানদ্বয়ের সাথে এ বিষয়ে আলাপ প্রসঙ্গে এ প্রতিবেদককে জানান যে, মূলত সঞ্চালন লাইনের নাজুক অবস্থার জন্যই এ চলমান লোডশেডিং।

# প্রতিবেদনের নমুনা

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

সরেজমিন পরিদর্শনে এ সমস্যার পেছনে যে সব কারণগুলো মুখ্য মনে হয়েছে সেগুলো হলো -

১| বিদ্যুৎ লাইনে অবৈধ সংযোগ।

২| অবৈধভাবে ওয়েল্ডিং কারখানায় বিদ্যুৎ সরবরাহ।

৩| চাহিদার তুলনায় পিডিবির অপ্রতুল বিদ্যুৎ সরবরাহ।

৪| বিদ্যুৎ উৎপাদন ব্যবস্থার বিপর্যয়।

# প্রতিবেদনের নমুনা



এমন অবস্থায় জরুরি ভিত্তিতে এসব সমস্যা সমাধানকল্পে কর্মসূচি প্রণয়ন জরুরি।কারণ একদিকে শিক্ষার্থীরা যেমন পড়াশুনায় ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে অন্যদিকে সামনের গ্রীষ্মকালীন সময়ে লোডশেডিং আরও ভয়াবহ আকার ধারণ করবে বলেই সচেতন মহল ধারণা করছে। এ অবস্থায় জাতীয় উৎপাদনের স্বার্থে এবং জনগণের সুস্থ-স্বাভাবিক জীবনযাপনকল্পে শিঘ্রই আমাদের এলাকায় স্বাভাবিক বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা গ্রহণের জন্য সরকারের সংশ্লিষ্ট মন্ত্রণালয়ের জরুরি পদক্ষেপের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**নিবেদক:**

| | |
|---|---|
| প্রতিবেদনের শিরোনাম: | "লোডশেডিং-এ জনজীবন অতিষ্ট" |
| প্রতিবেদকের নাম: | হৈচৈ আক্তার |
| প্রতিবেদকের ঠিকানা: | মিরপুর, ঢাকা-১২১৬ |
| প্রতিবেদনের তারিখ: | ০৮ নভেম্বর ২০২৪ |
| প্রতিবেদন জমার তারিখ: | ০৮ নভেম্বর ২০২৪ |

প্রতিবেদন যদি এমন হয় যে, সরাসরি হাতে দেওয়ার মতন অবস্থা নেই, তাহলে প্রেরক ও প্রাপকের ঠিকানাসহ খাম আঁকতে হবে।



# ব্যক্তিগতপত্রের নমুনা

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

## পিতার কাছে টাকা চেয়ে পুত্রের চিঠি

০৮/১১/২০২৪

৭৬৩/৮ পীরেরবাগ,
মিরপুর, ঢাকা-১২১৬।

শ্রদ্ধেয় বাবা,
আমার ভক্তিপূর্ণ সালাম নিবেন। মাকেও আমার সালাম জানাবেন। ছোট ভাই জিদনীর প্রতি রইল অশেষ স্নেহ। সেদিন স্টেশনে আপনার কাছে বিদায় নেওয়ার পর আমি ঠিক মতো হোস্টেলে পৌঁছে গেছি। এখানে থাকা খাওয়ার কোনো অসুবিধা হচ্ছেনা। গত এক তারিখ আমাদের কলেজের ক্লাস শুরু হয়ে গেছে। নতুন বই কেনার জন্য দু হাজার টাকা খুব প্রয়োজন।

তাই যত শীঘ্র সম্ভব টাকা পাঠানোর ব্যবস্থা করবেন। আমি খুব মন দিয়ে পড়াশোনা করে আপনার মুখ উজ্জ্বল করার চেষ্টা করবো। আপনি আর মা নিজেদের শরীরের খেয়াল রাখবেন। ভাইকেও মন দিয়ে পড়াশোনা করতে বলবেন। আপনি মা ভাই কেমন আছেন অবশ্যই চিঠি লিখে জানাবেন।

# ব্যক্তিগতপত্রের নমুনা



ইতি –
আপনার স্নেহের
সাকিব আল হাসান

ডাক টিকেট

প্রেরক

সাকিব আল হাসান
৭৬৩/৮ পীরেরবাগ, মিরপুর, ঢাকা-১২১৬

প্রাপক

আবু জুনায়েদ
৮৪০/২ কুহারদাহ, মোরেলগঞ্জ, বাগেরহাট

# আবেদন পত্র/দরখাস্ত

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

আবেদন পত্র লেখার কিছু নিয়ম আছে, যেগুলো ছাড়া সঠিকভাবে দরখাস্ত লেখা সম্পূর্ণ করা যায়না। যেকোনো ধরনের আবেদনপত্রই নিচের নিয়মগুলো অনুসরণ করে লিখতে হবে -

- আবেদনের তারিখ
- প্রাপক (যার কাছে আবেদন করছেন তার নাম, পদবি ও ঠিকানা)
- আবেদনের বিষয়
- সম্ভাষণ (জনাব / স্যার / ম্যাডাম ইত্যাদি)
- আবেদনের বিষয়টির গঠনমূলক বর্ণনা
- আবেদনকারীর নাম, পদবি, ঠিকানা

# আবেদন পত্র/দরখাস্তের নমুনা



তারিখ-০৮/১১/২০২৪

বরাবর
অধ্যক্ষ
‘ক’ সরকারি কলেজ।

বিষয়ঃ জরিমানা মওকুফের জন্য আবেদন।

জনাব
যথাবিহীত সম্মান প্রদর্শন পূর্বক বিনীত নিবেদন এই যে, আমি, মুহাম্মাদ জাহিন মাহ্‌দি, আপনার কলেজের একাদশ শ্রেণীর একজন নিয়মিত ছাত্র। আমার পিতার পারিবারিক আর্থিক অনটন ও অসুস্থতার কারনে নির্ধারিত সময়ে কলেজের সকল প্রকার ফী ও বেতন পরিশোধ করতে পারিনি। উল্লেখ্য অবশ্যক যে, আমার পিতা আমাদের পরিবারের একমাত্র উপার্জনকারী ব্যক্তি এবং পিতার আয়ের উপর পরিবারের সকল ভরণপোষণের খরচ বহন করা হয়।

# আবেদন পত্র/দরখাস্তের নমুনা



অতএব, মহোদয় সমীপে আকুল আবেদন যে, আমার পিতার অসুস্থতা ও পরিবারের আর্থিক সমস্যার কথা বিবেচনা করে জরিমানা ছাড়া সকল ফি ও বেতন প্রদানের অনুমতি প্রদানে আপনার সদয় মর্জি কামনা করছি।

বিনীত
আপনার একান্ত বাধ্যগত
মুহাম্মাদ জাহিন মাহ্‌দি
শ্রেণী-একাদশ
বিভাগ-বিজ্ঞান
রোল নং-০৫

# সংবাদপত্রে প্রকাশের জন্য আবেদনপত্রের নমুনা



## ‘বৃক্ষরোপণ সপ্তাহ’ পালনের প্রয়োজনীয়তা উল্লেখ করে সংবাদপ্রত্রে প্রকাশের জন্য পত্র

তারিখ: ০৮-১১-২০২৪

সম্পাদক
দৈনিক **ক**
৩২২ ময়মনসিংহ রোড,
বাংলা মোটর, ঢাকা-১০০০।

বিষয়: সংযুক্ত পত্রটি প্রকাশের জন্য আবেদন।
জনাব,
আপনার বহুল প্রচারিত, **দৈনিক ক** পত্রিকায় জনগুরুত্বপূর্ণ পত্রটি প্রকাশ করলে বিশেষভাবে বাধিত হব।

নিবেদক-
রোকেয়া হক রিমু
মোরেলগঞ্জ, বাগেরহাট।

## বৃক্ষরোপণ সপ্তাহ পালনের প্রয়োজনীয়তা

মানুষের জীবনে বৃক্ষের প্রয়োজনীয়তা কতটুকু, তা আমরা কখনো ভেবে দেখি না। ডাঙায় তোলা মাছের যেমন প্রাণহীন ছটফট অবস্থা হয়, সে তুলনায় বৃক্ষহীন মানুষের অবস্থা হবে আরো ভয়াবহ। সবুজ বৃক্ষ আমাদের অক্সিজেন দিয়ে প্রাণ রক্ষা করে।পৃথিবীর পরিবেশকে সুস্থ ও শীতল রাখে। শুধু তাই নয়, বৃক্ষ আমাদের ফুল দেয়, ফল দেয়, শীতল ছায়া দেয়। গৃহ নির্মাণ, আসবাবপত্র, সবকিছুর জন্য আমরা প্রকৃতির অকৃপণ দান বৃক্ষের ওপরই নির্ভরশীল। তাই সবুজ বনভূমিকে বলা হয় পৃথিবীর ফুসফুস।

আমাদের দেশে প্রয়োজনের তুলনায় বৃক্ষ ও বনভূমির পরিমাণ খুবই কম। যেকোনো মোট ভূখন্ডের পঁচিশ শতাংশ বনভূমি থাকা দরকার। অথচ আমাদের দেশে আছে মাত্র সতের শতাংশ। তারপরও প্রয়োজনে—অপ্রয়োজনে কেটে ফেলে আমরা সবুজ বনভূমি উজাড় করে চলেছি। এরকম অবস্থা চলতে থাকলে যেকোনো সময় আমরা ভয়াবহ প্রাকৃতিক বিপর্যয়ের মুখোমুখি হতে পারি। তাই শীঘ্রই সরকারি-বেসরকারি উদ্যোগে আমাদের বৃক্ষরোপণ সপ্তাহের পালনের মধ্য দিয়ে প্রচুর বনায়ন করতে হবে।

‘একটা গাছ কাটলে তিনটি গাছের চারা লাগাতে হবে’ এই স্লোগানকে সামনে রেখে, বৃক্ষরোপণ কর্মসূচি গ্রহণ করার জন্য যথাযথ কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি।

বিনীত-

রোকেয়া হক রিমু
মোরেলগঞ্জ, বাগেরহাট।



## সারাংশ

১. আজকের দুনিয়াটা আশ্চর্যভাবে.......... সন্দেহ থাকে না।

২. প্রকৃত জ্ঞানের স্পৃহা না............ উন্মোচিত হবে না।

৩. কোনো সভ্য জাতিকে ............ ছাড়া উপায় নেই

৪. কাকে প্রায় সঙ্গে ............ মানুষ নিজেকে পূর্ণ করে।

৫. কীসে হয় মর্যাদা? দামি ............ অবজ্ঞায় বলব যাও।

৬. অভাব আছে বলিয়া ............ লাভ করিয়াছে।

৭. মানুষের সুন্দর মুখ ............ ও সাধনা চাই।

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

## অথবা, সারমর্ম

১. বসুমতি কেন তুমি ............ একেবারে ছাড়ো।

২. কিছু দৈন্য যদি আসে আসুক ............ দু'হাত বাড়াস।

৩. তবতলে বসে পান্থ শ্রান্তি ............ ধন্য তন্ত্র মতোন।

৪. বন্ধু, বলিনি, ঝুট ............ নবিরা খোদার মিতা।

৫. পরের কারণে স্বার্থ............ আমরা পরের তরে।

৬. জোটে যদি মোটে............ সেই তো সুধা।

৭. ক্ষমা যেথা ক্ষীণ দুর্বলতা ............. যেন তৃণসম দহে।

# অথবা, সারমর্ম

৮. আসিতেছে শুভদিন ............আসে নব উত্থান।

৯. কহিল মনের খেদে ............ সুমঙ্গল ধারা।

১০. একদা ছিল না জুতা ............ থাকে কতক্ষণ?

১১. আমার একার সুখ, সুখ ............. জীবন সুমধুর করি।

১২. পরেরে মেখে শেখা বুলি ............ কোথাও পাবি নারে।

১৩. বিরহ মিলন কত হাসি ............ কুসুম ফুটাই।

**বি:দ্র:** সারাংশের চেয়ে সারমর্ম আসার সম্ভাবনা ৯০%

# সারাংশ ও সারমর্ম



## সারাংশ ও সারমর্ম লেখার ক্ষেত্রে যেসব দিন লক্ষণীয়

- নির্ধারিত মূল অংশটিকে বারবার পড়ে, মূল ভাবটিকে খুঁজে নিতে হবে। অপ্রয়োজনীয় অংশটুকু বাদ দিয়ে মূল ভাবটুকু (Theme) লিখতে হবে।
- মূল ভাবটিকে বুঝতে অনুমানের উপর নির্ভর না করে, হৃদয় দিয়ে অনুভব করতে হবে।
- নির্ধারিত মূল অংশের শুরুতে সংলাপ দেওয়া থাকলে প্রত্যক্ষ উক্তিকে পরোক্ষ উক্তিতে রূপান্তরিত করতে হবে। উত্তম ও মধ্যম পুরুষ প্রথম পুরুষে রূপান্তরিত হবে।
- মূল ভাবটিকে সহজ-সরল ও প্রাঞ্জল ভাষায় প্রকাশ করতে হবে। তা না হলে সারমর্ম বা সারাংশ লেখার মূল উদ্দেশ্য ব্যাহত হবে।

# সারাংশ ও সারমর্ম



**সারাংশ ও সারমর্ম লেখার ক্ষেত্রে যেসব দিন লক্ষণীয়**

- বক্তব্য বর্ণনায় মূল ভাবের বাইরে কোনো কিছু লেখা যাবে না। বক্তব্যে কোনোপ্রকার ছন্দ, উপমা, অলঙ্কার, রূপক, উদ্ধৃতি ব্যবহার বর্জন করতে হবে।

- সারমর্ম বা সারাংশ লেখার আকার সম্পর্কে অবহিত থাকা অতি আবশ্যক। কেননা, মূল ভাবকে পাশ কাটিয়ে অথবা মূল ভাবের অর্থ ভালোভাবে না বুঝে এলোমেলো লেখা দিয়ে লেখা দীর্ঘ করলে চলবে না। লেখাটি যেন মূলের অনুপাতে খুব ছোট বা বেশি বড় না হয় সেদিকে খেয়াল রাখতে হবে। নির্ধারিত মূল অংশটির তিন ভাগের এক ভাগ হলে সারাংশ যথোপযুক্ত হবে। তবে আকারের দিক বিবেচনা না করে মূল ভাবটি সঠিক ও যথাযথ হয়েছে কিনা সেদিকে খেয়াল রাখতে হবে।

# সারমর্ম

*দৈন্য যদি আসে, আসুক,*
*লজ্জা কি বা তাহে, মাথা উঁচু রাখিস।*
*সুখের সাথী মুখের পানে যদি নাহি চাহে,*
*ধৈর্য ধরে থাকিস।*
*রুদ্র রূপে তীব্র দুঃখ যদি আসে নেমে,*
*বুক ফুলিয়ে দাঁড়াস,*
*আকাশ যদি বজ্র নিয়ে মাথায় ভেঙে পড়ে*
*ঊর্ধ্বে দু হাত বাড়াস।*

**সারমর্ম:** ধৈর্য ও সাহস নিয়ে মানুষকে জীবনের ঘাত-প্রতিঘাতময় পথ অক্রিম করতে হয়। দুঃখ-দৈন্যের সঙ্গে লড়াই না করে এবং বিপদকে মোকাবেলা না করে জীবনে সাফল্য অর্জিত হয় না।

# সারাংশ

*সময় ও স্রোত কারও অপেক্ষায় বসে থাকে না। চিরকাল চলতে থাকে। সময়ের নিকট অনুনয় কর, একে ভয় দেখাও, ভ্রুক্ষেপও করবে না, সময় চলে যাবে আর ফিরবে না। নষ্ট স্বাস্থ্য ও হারানো ধন পুনঃপ্রাপ্ত হওয়া যায়; কিন্তু সময় একবার গত হয়ে গেলে আর ফিরে আসে না। গত সময়ের জন্য অনুশোনা করা নিষ্ফল। যতই কাঁদ না কেন, গত সময় কখনও ফিরে আসবে না।*

**সারাংশ:** সময় সদা বহমান। কোন শক্তিই পারে না সময়কে ধরে রাখতে। হারিয়ে যাওয়া সব সম্পদই পুনরুদ্ধার করা সম্ভব, কিন্তু গত হয়ে যাওয়া সময়কে ফিরে পাবার কোনোই উপায় নেই।

প্রিয় HSC 23 ব্যাচের পরীক্ষার্থীরা,

**পরীক্ষার জন্য অনেক শুভকামনা!**

কিন্তু এই পরীক্ষার পরই নিতে হবে স্বপ্নের বিশ্ববিদ্যালয়ে নিজের জায়গা করে নেওয়ার প্রস্তুতি।

তোমার স্বপ্নপূরণের সেই প্রস্তুতি নিতেও

**পাশে থাকছি আমরা!**

এডমিশন কোর্সসমূহ







**প্রোমো কোড: 23ADM500**

যেকোনো জিজ্ঞাসায়,

কল করো **16910**

# ভাব-সম্প্রসারণ

১. কীর্তিমানের মৃত্যু নাই/ মানুষ বাচে কর্মের মধ্যে বয়সের মধ্যে নহে।

২. দুর্জন বিদ্বান হলেও পরিত্যাজ্য।

৩. প্রাণ থাকলেই প্রাণি হয়, কিন্তু মন না থাকলে মানুষ হয় না।

৪. পড়িলে বই আলোকিত হয়, না পড়িলে বই অন্ধকারে রয়।

৫. পথ পথিকের সৃষ্টি করে না, পথিকই পথের সৃষ্টি করে।

৬. বিশ্বে যা-কিছু মহান সৃষ্টি চির-কল্যাণকর অর্ধেক তার করিয়াছে নারী অর্ধেক তার নর।

# ভাব-সম্প্রসারণ

৭. বিদ্যার সাধনা শিষ্যকে নিজে অর্জন করতে হয়। গুরু উত্তরসাধক মাত্র।

৮. রাত যত গভীর হয়, প্রভাত তত নিকটে আসে।

৯. স্বাধীনতা অর্জনের চেয়ে স্বাধীনতা রক্ষা করা কঠিন।

১০. সুশিক্ষিত লোক মাত্রই স্বশিক্ষিত।

১১. স্বদেশ উপকারে নেই যার মন, কে বলে মানুষ তারে? পশু সেই জন।

১২. সাহিত্য জাতির দর্পণস্বরূপ।

# ভাব সম্প্রসারণ



ভাব- সম্প্রসারণের ক্ষেত্রে কয়েকটি দিকে বিশেষ দৃষ্টি দেওয়া প্রয়োজন ।

**ক.** প্রদত্ত চরণ বা গদ্যাংশটি একাধিকবার মনোযোগ দিয়ে পড়তে হবে। লক্ষ্য করতে হবে প্রচ্ছন্ন বা অন্তর্নিহিত ভাবটি কী।

**খ.** অন্তর্নিহিত মূল ভাবটি কোন উপমা, রূপক প্রতীকের আড়ালে নিহিত আছে কিনা, তা বিশেষভাবে লক্ষ্য করতে হবে। মূলভাবটি যদি রূপক–প্রতীকের আড়ালে প্রচ্ছন্ন থাকে, তবে ভাব সম্প্রসারণের সময় প্রয়োজনে অতিরিক্ত অনুচ্ছেদযোগে ব্যাখ্যা করলে ভালো হয় ।

**গ.** সহজ ভাষায়, সংক্ষেপে ভাবসত্যটি উপস্থাপন করা উচিত। প্রয়োজনে যুক্তি উপস্থাপন করে তাৎপর্যটি ব্যাখ্যা করতে হবে ।

# ভাব সম্প্রসারণ

**ঘ.** মূল ভাব বিশদ করার সময় সহায়ক দৃষ্টান্ত, প্রাসঙ্গিক তথ্য বা উদ্ধৃতি ব্যবহার করা যেতে পারে।

**ঙ.** ভাব সম্প্রসারণ করার সময় মনে রাখতে হবে যে, যেন বক্তব্যের পুনরাবৃত্তি না ঘটে। বারবার একই কথা লেখা ভাব-সম্প্রসারণের ক্ষেত্রে দূষণীয় ।

**চ.** মূল ভাবটি থেকে সম্প্রসারণটি যেন কোনো রকমে প্রসঙ্গচ্যুত না হয় ।

# ভাব সম্প্রসারণের নমুনা

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

*কাঁটা হেরি ক্ষান্ত কেন কমল তুলিতে*
*দুঃখ বিনা সুখ লাভ হয় কি মহিতে?*

**ভাবস্প্রসারণ:** জীবনে চলার পথে বাধা বিঘ্নকে ভয় করে পিছিয়ে পড়লে জীবনে সফলতা অর্জন করা যায় না। জীবনকে সাফল্যমন্ডিত করতে হলে সকল দুঃখ-কষ্ট, বাধা-বিঘ্ন জয় করে আমাদের সামনে এগিয়ে যেতে হবে। কারণ কষ্টের মাধ্যমে অর্জিত সুখ দীর্ঘস্থায়ী হয়।

পদ্মকে তুলতে গিয়ে কাঁটার ভয় করলে চলবে না। কাঁটার ভয়ে বা কাঁটার আঘাতে যদি কেউ পদ্ম তুলতে না যায়, তাহলে তার পক্ষে পদ্ম আহরণ সম্ভব হবে না। তেমনি দুঃখকে বাদ দিয়ে জীবনে সুখের আশা করা যায় না। একটিকে চাইতে গেলে অপরটিকে মেনে নিতে হয়। ভাল-মন্দ, সুখ-দুঃখ জয়-পরাজয় ইত্যাদি নিয়েই আমাদের জীবন। একটি অপরটির পরিপূরক হিসেবে কাজ করে। দুঃখকে বাদ দিলে জীবনে সুখের অস্তিত্ব বিলীন হয়ে যায়। দুঃখের মধ্য দিয়েই জীবনে সুখের আস্বাদ লাভ করা যায়। দুঃখের ভয়ে যে তার নিজ কর্ম থেকে বিরত থাকে তার পক্ষে সুখ লাভ করা সম্ভব নয়। সফলতার পথ কন্টকাকীর্ণ। এই কাঁটার ভয়ে যে সেই পথে হাঁটে না সে কখনো সফল হয় না। দুঃখ-যন্ত্রণা, পরিশ্রম, ত্যাগ-তিতিক্ষার মধ্য দিয়েই মানুষ তার গন্তব্যে

# ভাব সম্প্রসারণের নমুনা

পৌঁছায়। আর যারা দুঃখ-যন্ত্রণা, ক্লান্তির ভয়ে ভীত হয় তারা সহজেই ঝরে পড়ে সাফল্যের পথ থেকে। তাই সকল প্রতিকূলতাকে বরণ করেই মানুষকে সামনের দিকে অগ্রসর হতে হবে।

পৃথিবীতে যাঁরা বড় হয়েছেন, সাধনায় সিদ্ধি লাভ করেছেন তাঁরা সবাই সাধনার দ্বারা দুঃখ-কষ্ট, বাধা-বিঘ্নকে অতিক্রম করেই হয়েছেন। পরাজয়ের গ্লানি, পরিশ্রমের কষ্টকে জয় করার মাধ্যমেই সফলতা অর্জন করা সম্ভব। ব্যর্থতাই মানুষের জীবনের প্রথম সাফল্য।

# সংলাপ রচনা

১. করোনাভাইরাস (কোভিড-১৯) সম্পর্কে দুই বন্ধুর মধ্যে একটি সংলাপ রচনা করো।

২. 'সাম্প্রদায়িক সম্প্রীতির মেলনবন্ধন' বিষয়ে দুই বন্ধুর মধ্যে সংলাপ রচনা করো।

৩. নারীশিক্ষার গুরুত্ব সম্পর্কে দুই বন্ধুর মধ্যে সংলাপ রচনা করো।

৪. বিজ্ঞানচর্চার গুরুত্ব ও সম্পর্কে শিক্ষক ও শিক্ষার্থীর মধ্যে সংলাপ রচনা করো।

## সংলাপ রচনা

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

৫. ‘ফেসবুকের সুফল ও কুফল’ বিষয়ে দুই বন্ধুর মধ্যে সংলাপ রচনা করো।

৬. বইপড়ার গুরুত্ব সম্পর্কে দুই বন্ধুর মধ্যে সংলাপ রচনা করো।

৭. বাল্যবিবাহ নিরোধের গুরুত্ব সম্পর্কে শিক্ষক ও শিক্ষার্থীর মধ্যে সংলাপ রচনা করো।

৮. বঙ্গবন্ধুর ৭ই মার্চের ভাষণের গুরুত্ব সম্পর্কে দুই বন্ধুর মধ্যে সংলাপ রচনা করো।

৯. ইংরেজি শিক্ষার গুরুত্ব সম্পর্কে দুই বন্ধুর মধ্যে সংলাপ রচনা করো।

# সংলাপ



## সংলাপ রচনায় লক্ষণীয় বিষয়াদি:

- যে বিষয়ে সংলাপ রচনা করা হবে সে বিষয়টি সম্পর্কে প্রথমেই ভালোভাবে ভাবনা-চিন্তা করে নিয়ে তারপর রচনা কার্যে অগ্রসর হতে হবে।

- বিষয় কেন্দ্রিক সংলাপের বিষয়ে যথাযথ উপস্থাপনা থাকবে তাছাড়া সমস্ত সংলাপের মধ্যে থাকবে একটি সুসংহত সামঞ্জস্য।

- বিষয় অনুযায়ী চরিত্র সৃষ্টি করে সংলাপ রচনা করতে হবে। সংলাপের মধ্য দিয়ে চরিত্রের প্রকৃতি প্রতিফলিত হয় আবার চরিত্রের স্বরূপ বুঝে নিয়ে সে অনুযায়ী সংলাপ রচনার প্রয়োজন আছে। একজন বৃদ্ধের মুখে ছেলেমানুষের মতো সংলাপ ব্যবহারে তাকে উন্মাদ বলে মনে হতে পারে  ঠিক সেরকমই শিশুর মুখে বৃদ্ধের মতো সংলাপ ব্যবহার হাস্যকর।

- দীর্ঘ বিবরণধর্মী সংলাপ রচনা পরিহার করতে হবে।

# সংলাপ

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

## সংলাপ রচনায় লক্ষণীয় বিষয়াদি

- সংলাপের ভাষা হবে সহজ, সরল, বোধগম্য, প্রাঞ্জল, সাবলীল ।
- বাক্য হবে সংক্ষিপ্ত এবং তাতে গতিময়তা থাকবে ।
- আয়তনের দিক থেকে সংলাপকে দীর্ঘায়িত না করাই যথাযথ।
- সংলাপ হবে আন্তরিক, বুদ্ধিদীপ্ত।
- পূর্ববর্তী সংলাপের সঙ্গে পরবর্তী সংলাপের যোগসূত্র অবশ্যই রক্ষা করতে হবে।
- সংলাপ রচনার ক্ষেত্রে যথাযথ যতি ও ছেদ চিহ্ন ব্যবহার করতে হবে।

# সংলাপের নমুনা

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

**বইমেলার অভিজ্ঞতা সম্পর্কে দুই বন্ধুর মধ্যে একটি কাল্পনিক সংলাপ রচনা।**

সাজিদ: কী খবর রাহুল , কেমন আছিস?

রাহুল: এই তো ভালো, তোর খবর কী? কাল নাকি বইমেলায় গিয়েছিলি?

সাজিদ: হ্যাঁ, গিয়েছিলাম। আমি তো সারা বছরই এই মেলার অপেক্ষায় থাকি।

রাহুল: হস্তশিল্প মেলায় যেতে বললাম গেলি না। এখন একা একাই বইমেলায় চলে গেলি।

সাজিদ: তুই তো জানিস, আমি শৈশব থেকেই বইপাগল, বইয়ে ডুব দিয়ে আমি পার করতে পারি ঘন্টার পর ঘন্টা। তোর নাকি ভিড়-টিড় ভালো লাগে না?

রাহুল: হ্যাঁ, ঠিকই বলেছিস। বর্তমানে দেশের এমন করোনা পরিস্থিতিতে বইমেলা আয়োজনের যৌক্তিকতা কতটুকু?

# সংলাপের নমুনা

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

| | |
|---|---|
| সাজিদ: | বইপ্রেমিকরা সাধারণত সচেতনই হয়। তাই স্বাস্থ্যবিধি মেনেই সবাই মেলা উপভোগ করেছে। |
| রাহুল: | বইমেলায় বই ছাড়া উপভোগ করার অন্য কিছু আছে? |
| সাজিদ: | মেলায় বই বিক্রির পাশাপাশি বিভিন্ন অনুষ্ঠানের আয়োজন করা হয়। যেমন: গান, কবিতা আবৃত্তি, প্রবন্ধ পাঠ, ক্যুইজ,বক্তৃতা, নতুন বই প্রকাশ প্রভৃতি। |
| রাহুল: | আচ্ছা আচ্ছা। তা মেলা থেকে কী কী বই কিনলি? |
| সাজিদ: | হুমায়ুন আহমেদ, কাজী নজরুল ইসলাম, রবীন্দ্রনাথ ঠাকুর, শরৎচন্দ্র চট্টোপাধ্যায় প্রমুখ সাহিত্যিকদের বেশ কয়েকটি বই কিনেছি। তুই চাইলে, তোকেও পড়তে দিতে পারি। |
| রাহুল: | আরে বাহ! আপাতত দুইটা বই দিয়ে যা। এরপর মেলায় গেলে, আমাকেও নিয়ে যাবি। |
| সাজিদ: | নিশ্চয়ই। এখন একটু বাসার দিকে আগাই তাহলে। |

## অথবা, খুদেগল্প

১. 'সাম্প্রদায়িক সম্প্রীতির যোগবন্ধন' বিষয়ক একটি খুদেশল্প লেখো।

২. 'আলোকিত মানুষ' শিরোনামে একটি খুদেগল্প লেখো।

৩. 'সততার পুরস্কার' শিরোনামে একটি খুদেগল্প লেখো।

৪. 'অসময়ের বন্ধুই প্রকৃত বন্ধু' শিরোনামে একটি খুদেগল্প লেখো ।

৫. 'রক্তদানের পূণ্য' শিরোনামে একটি খুদেগল্প লেখো।

৬. 'তোমার শৈশবস্মৃতি' শিরোনামে একটি খুদেগল্প লেখো।

# ক্ষুদে গল্প

## ক্ষুদে গল্প রচনায় লক্ষণীয় বিষয়াদি

- প্রতিটি বাক্যই যেন কোন কিছু বর্ণনা করে- চরিত্রের কোন কাজ বা, চরিত্রটাকেই বর্ণনা করে।
- এমন জায়গায় শুরু করা যেন সেটা গল্পের শেষটার সাথে সংযুক্ত থাকে।
- প্রসঙ্গে থাকা, একটি বিষয় থেকে অন্য কিছুতে চলে না যাওয়া।
- সবকিছু সম্পর্কে স্পষ্ট ধারণা দেয়া।



# ক্ষুদে গল্পের নমুনা

HSC 2023 ফাইনাল রিভিশন LIVE | 10 MINUTE SCHOOL

**সংকেত:** এক সিংহ তার গুহায় গভীর ঘুমে আচ্ছন্ন। হঠাৎ একটি ছোট ইঁদুর ছোটাছুটি করতে করতে সিংহের নাকের এক ছিদ্রে ঢুকে পড়ল। ফলে সিংহের ঘুম ভেঙ্গে গেল। সে ইঁদুরটিকে থাবা দিয়ে ধরে মেরে ফেলতে উদ্যত হলো........

# ক্ষুদে গল্পের নমুনা



## সিংহ ও ইঁদুর

এক সিংহ তার গুহায় গভীর ঘুমে আচ্ছন্ন। হঠাৎ একটি ছোট ইঁদুর ছোটাছুটি করতে করতে সিংহের নাকের এক ছিদ্রে ঢুকে পড়ল। ফলে সিংহের ঘুম ভেঙ্গে গেল। সে ইঁদুরটিকে থাবা দিয়ে ধরে মেরে ফেলতে উদ্যত হ'ল। ইঁদুরটি অত্যন্ত বিনয়ের সুরে বলল, দয়া করে আমাকে মেরে ফেলবেন না। সময়ে আমিও আপনার উপকারে আসতে পারি। একথা শুনে সিংহটি হেসে বলল, তুই এত ছোট জীব হয়ে আমার কী উপকার করবি? যাক সিংহটি তাকে ছেড়ে দিল।

এর কিছুদিন পরের ঘটনা। সিংহটি একটি দড়ির শক্ত ফাঁদে আটকে গেল। ফাঁদে পড়ে সিংহটি ভীষণ গর্জন করতে লাগল। গর্জন শুনে ইঁদুরটি দৌড়ে সেখানে গেল। সিংহের বিপদ দেখে সে তার কানের কাছে গিয়ে তাকে গর্জন করতে নিষেধ করল। কারণ যারা ফাঁদ পেতে রেখেছে তারা গর্জন শুনে ছুটে আসতে পারে। ইঁদুরটি এবার তার কাজ শুরু করল। সে তার দাঁত দিয়ে ফাঁদের দড়ি কাটতে শুরু করল। অবশেষে সে সিংহকে ফাঁদ থেকে মুক্ত করল। মুক্তি পেয়ে সিংহটি ইঁদুরকে ধন্যবাদ দিল এবং সেই সংগে বলল, 'তোকে আমি অবজ্ঞা করেছিলাম। কিন্তু বুঝলাম, কাউকে অবজ্ঞা করতে নেই'।

প্রিয় HSC 23 ব্যাচের পরীক্ষার্থীরা,

**পরীক্ষার জন্য অনেক শুভকামনা!**

কিন্তু এই পরীক্ষার পরই নিতে হবে স্বপ্নের বিশ্ববিদ্যালয়ে নিজের জায়গা করে নেওয়ার প্রস্তুতি।

তোমার স্বপ্নপূরণের সেই প্রস্তুতি নিতেও

**পাশে থাকছি আমরা!**

এডমিশন কোর্সসমূহ







**প্রোমো কোড: 23ADM500**

যেকোনো জিজ্ঞাসায়,

কল করো **16910**

